# বাংলার মনীষী

শ্রীঅনিলচন্দ্র ঘোষ এম্‌, এ-প্রণীত




প্রেসিডেন্সী লাইব্রেরী
ঢাকা

এক টাকা

শ্রীঅনিলচন্দ্র ঘোষ এম্‌, এ-প্রণীত

ব্যায়ামে বাঙালী

বীরত্বে বাঙালী

বিজ্ঞানে বাঙালী

বাংলার মনীষী

বাংলার ঋষি

আচার্য্য জগদীশ—জীবনী ও আবিষ্কার

আচার্য্য প্রফুল্লচন্দ্র—জীবনী ও বাণী

রাজর্ষি রামমোহন—জীবনী ও রচনা

কেনারাম

প্রেসিডেন্সী লাইব্রেরী, ঢাকা

# সূচীপত্র

# ভূমিকা

বাংলার যে সকল মনস্বী জ্ঞানের দীপ্তোজ্জ্বল বর্ত্তিকা হস্তে জগৎ-সভায় অক্ষয় কীর্ত্তি প্রতিষ্ঠা করিয়াছেন, তাঁহাদেরই জীবনকথা 'বাংলার মনীষী'তে প্রকাশিত হইল।

এই গ্রন্থখানি বঙ্গ-গৌরব-গ্রন্থমালার অন্তর্গত। এই গ্রন্থমালায় বাংলার প্রতিভাবান্ কর্ম্মী ও কৃতী পুরুষগণের কর্ম্মক্ষেত্রভেদে বীর, ব্যায়ামবীর, বৈজ্ঞানিক, কবি, সাহিত্যিক, ধর্ম্মগুরু, রাষ্ট্রনায়ক ইত্যাদি বিভিন্ন শ্রেণীবিভাগ-ক্রমে তাঁহাদের সংক্ষিপ্ত চরিতাখ্যান অবলম্বনে ভিন্ন ভিন্ন গ্রন্থ প্রকাশিত হইতেছে। যে সকল মনস্বী প্রধানতঃ শিক্ষাবিস্তার ও জ্ঞানানুশীলনে জীবন উৎসর্গ করিয়াছেন অথচ ঠিক পূর্ব্বোক্ত অন্য কোন গোষ্ঠীর অন্তর্গত নহেন, তাঁহাদিগকে এই 'মনীষী' গ্রন্থের অন্তর্ভুক্ত করিয়াছি। বলা বাহুল্য, এ কয়েকটী নামেই এই গোষ্ঠীও পরিসমাপ্ত হয় না। প্রয়োজনীয় উপকরণ সংগৃহীত হইলে গ্রন্থখানি আরো সমৃদ্ধ করিবার প্রয়াস পাইব।

এই গ্রন্থ-প্রণয়নে নিম্নলিখিত ভদ্রমহোদয়গণের নিকট কৃতজ্ঞতা স্বীকার করিতেছি—অধ্যাপক শ্রীযুক্ত হীরালাল হালদার, শ্রীযুক্ত রমাপ্রসাদ চন্দ ও শ্রীযুক্ত প্রভাত সান্যাল। ইঁহাদের প্রবন্ধাদি হইতে বিশেষ সাহায্য পাইয়াছি। 'অধ্যাপক যদুনাথ সরকার' শ্রীযুক্ত প্রভাত সান্যাল মহাশয়ের লিখিত; স্বল্পায়তন বলিয়া উহা সমগ্রই গ্রহণ করিয়াছি। এজন্য তাঁহার নিকট চিরঋণী রহিলাম।

বইখানি বাঙালী ছেলেমেয়েদের জ্ঞানার্জ্জন-স্পৃহার উন্মেষে ও পরিবর্দ্ধনে কথঞ্চিৎ সহায়তা করিলে আমার সকল শ্রম সার্থক হইবে।

আশ্বিন
১৩৩৮

শ্রীঅনিলচন্দ্র ঘোষ

# শ্রীঅরবিন্দ

'অরবিন্দ, রবীন্দ্রের লহ নমস্কার।
হে বন্ধু, হে দেশবন্ধু, স্বদেশ-আত্মার
বাণী মূর্ত্তি তুমি'। —রবীন্দ্রনাথ

অরবিন্দ শুধু দেশপ্রাণ, 'দেশবন্ধু' নহেন, তিনি মনীষী, তিনি সত্যদ্রষ্টা, তাই তিনি ঋষি। অসাধারণ তাঁহার প্রতিভা ও মনীষা। পৃথিবীতে এত বড় পণ্ডিত বিরল। কিন্তু মনীষার সঙ্গে সত্যদর্শনের মিলন সর্ব্বত্র দেখা যায় না। অরবিন্দে তাহাই ঘটিয়াছে। অরবিন্দ সত্যদ্রষ্টা মনীষী। অরবিন্দ তাঁহাদেরই একজন যাঁহারা বহু সহস্র বর্ষ পূর্ব্বে ভারতের পুণ্যক্ষেত্রে উচ্চকণ্ঠে ঘোষণা করিয়াছিলেন—"শৃণ্বন্তু বিশ্বে অমৃতস্য পুত্রাঃ।"

সত্যদ্রষ্টা মনীষী

১৮৭২ সালের আগষ্ট মাসে কলিকাতা সহরে শ্রীঅরবিন্দ জন্মগ্রহণ করেন। তাঁহার পিতা স্বর্গীয় কৃষ্ণধন ঘোষ কলিকাতার একজন খ্যাতনামা ডাক্তার ছিলেন। অরবিন্দের মাতা স্বর্গীয় রাজনারায়ণ বসু মহাশয়ের জ্যেষ্ঠা কন্যা ছিলেন। রাজনারায়ণ বসু সেকালের একজন প্রধান লোক ছিলেন। তখন বাংলায়

একটা ভাঙা-গড়া চলিতেছে। সমগ্র জাতি একটা আবর্ত্তের মধ্য দিয়া যাইতেছে। সেই সময়ে রাজনারায়ণ জাতি গঠনে স্থপতির কাজ করিয়াছেন। ধর্ম্ম, সমাজ, নীতি, স্বদেশ—সব-কিছুর উন্নতির জন্য তিনি আমরণ খাটিয়া গিয়াছেন। সত্যই তিনি ছিলেন 'জাতীয়তার পিতামহ।' সে-যুগে এমন স্বাদেশিকতা খুব কম লোকেই দেখা গিয়াছে। বাঙালীকে সবদিক্ দিয়া বড় ও মহৎ করিয়া তোলাই ছিল তাঁহার জীবনের সঙ্কল্প। ভারতীয় আদর্শ ও সভ্যতা তাঁহার চোখে অপরূপ মহিমা-মণ্ডিত হইয়া দেখা দিয়াছিল। অরবিন্দের স্বদেশ-প্রেম এই বৃদ্ধ মনীষীর অবদান।

পিতা ও মাতামহ

ডাক্তার কৃষ্ণধন ঘোষ সাধারণ্যে ডাঃ কে ডি ঘোষ নামে সুপরিচিত ছিলেন। সহরে তাঁহার পশার-প্রতিপত্তিও ছিল যথেষ্ট। তবু ডাক্তারিবিদ্যায় অধিকতর পারদর্শিতা লাভের জন্য তিনি এই প্রাপ্ত বয়সে বিলাত গমন করিলেন। সেখানে আই-এম্-এস্ প্রতিযোগিতা-মূলক পরীক্ষায় কৃতিত্বের সহিত উত্তীর্ণ হইলেন। বিলাতে থাকিতেই পাশ্চাত্য শিক্ষা ও সভ্যতার মোহ তাঁহাকে আঁকড়াইয়া ধরিয়াছিল। যখন দেশে ফিরিয়া আসিলেন, তখন তিনি পূরাদস্তুর সাহেব। এই পাশ্চাত্য মনোবৃত্তি তাঁহার বাকী জীবনকে পরিচালিত করিয়াছে। তিনি ছেলেপিলেদিগকে সাহেবী শিক্ষা-দীক্ষায় মানুষ করিয়া তুলিবার প্রয়াস পাইলেন। দার্জ্জিলিং সেণ্টপল্‌স স্কুলে অতি অল্পে বয়সেই অরবিন্দকে ভর্ত্তি করিয়া

বাল্যশিক্ষা

দিলেন। এই স্কুলে অরবিন্দকে য়ুরোপীয় ও এ্যাংলো-ইণ্ডিয়ান বালকদের সঙ্গে একত্র থাকিয়া পড়াশুনা করিতে হইত। তাঁহার পিতার ইচ্ছা, বিদেশী আবহাওয়ায় থাকিয়া ছেলেও য়ুরোপীয় শিক্ষা-দীক্ষায় মানুষ হইতে পারিবে।

দার্জ্জিলিংএ অরবিন্দ দুই বছর অধ্যয়ন করেন। ইহার পর তাঁহার পিতা ছেলেদিগকে লইয়া বিলাত গমন করেন। সঙ্গে অরবিন্দের মাতাও গিয়াছিলেন। তখন অরবিন্দের বয়স মাত্র সাত বছর। এই সময়ে ইংলণ্ডেই অরবিন্দের ছোট ভাই বারীন্দ্রকুমারের জন্ম হয়।

বিলাতে শিক্ষা

অরবিন্দেরা চারি ভাই। তাঁহার বড় দুই ভাই। তন্মধ্যে স্বর্গীয় মনোমোহন ঘোষ কলিকাতা প্রেসিডেন্সী কলেজের ইংরেজীর অধ্যাপক ছিলেন। তিনি খুব বিদ্বান্ লোক ছিলেন। অনেক সুন্দর সুন্দর কবিতা তিনি ইংরেজীতে অনুবাদ করিয়া গিয়াছেন।

অরবিন্দ কিছুকাল ম্যাঞ্চেস্টারে পড়েন। তারপর লণ্ডনের সেণ্ট পল্‌স্ স্কুলে অধ্যয়ন করেন। বিলাতে থাকিতে অরবিন্দের জীবন বড় স্বচ্ছল অবস্থায় কাটে নাই। ডাঃ কৃষ্ণধন যদিও যথেষ্ট উপার্জ্জন করিতেন, কিন্তু তাঁহার বদান্যতা ও সাংসারিক অনভিজ্ঞতার জন্য অনেক সময় অত্যন্ত অভাবে পড়িতে হইত। অরবিন্দ মেধাবী ছাত্র ছিলেন। তিনি যে বৃত্তি পাইতেন তাহাতে তাঁহার অনেক কষ্টের লাঘব হইত। উহাতেই তাঁহার নিজের খরচ চলিয়া যাইত।

১৮৯০ সালে অরবিন্দ আই-সি-এস্ পরীক্ষা দিলেন। তখন তাঁহার বয়স মাত্র আঠার বছর। এই পরীক্ষায় তিনি সমস্ত বিষয়ে কৃতিত্বের সহিত উত্তীর্ণ হইয়াছিলেন। কিন্তু অশ্বারোহণে অপটু বলিয়া তিনি আই-সি-এস্ হইতে পারিলেন না। এই সময়ে এক অলৌকিক ঘটনা নাকি ঘটিয়াছিল। অরবিন্দ যেই মাত্র ঘোড়ায় চড়িতে ঘর হইতে বাহির হইবেন, অমনি কি যে হইল, অরবিন্দ এক পা-ও নড়িতে পারিলেন না। কে যেন তাঁহাকে অজ্ঞাতভাবে আটকাইয়া রাখিল। ইহাতে বিধাতার কি ইঙ্গিত আছে কে জানে? আই-সি-এস্ পরীক্ষায় উত্তীর্ণ হইলে অরবিন্দের জীবন সম্পূর্ণ পৃথক পথে অতিবাহিত হইত। তিনি সরকারের একজন বড় কর্ম্মচারী হইতে পারিতেন, কিন্তু মুক্তি-মন্ত্রের উদ্গাতা ঋষি অরবিন্দকে হয়ত দেশ পাইত না।

আই-সি-এস্ পরীক্ষা

আই-সি-এস্ পরীক্ষায় অরবিন্দের সঙ্গে পরীক্ষা দিয়াছিলেন একজন ইংরেজ যুবক। তাঁহার নাম মিঃ বিচক্রফ্ট। গ্রীক ভাষার পরীক্ষায় অরবিন্দ প্রথম স্থান অধিকার করিয়াছিলেন, বিচক্রফ্ট দ্বিতীয় স্থান অধিকার করিয়াছিলেন। অরবিন্দ যখন রাজদ্রোহ অভিযোগে অভিযুক্ত সেই সময়ে এই বিচক্রফ্ট সাহেব তাঁহার বিচার করিয়াছিলেন। অদৃষ্টের কি পরিহাস! এককালে যাঁহারা একসঙ্গে পরীক্ষা দিতে বসিয়াছিলেন, আজ তাঁহাদেরই একজন বিচারক, অপর জন তাহারই সম্মুখে দণ্ডায়মান শৃঙ্খলিত আসামী।

অরবিন্দ ও বিচক্রফ্ট

আই-সি-এস্ পরীক্ষায় অনুত্তীর্ণ হইয়া অরবিন্দ কেম্ব্রিজের কিংস কলেজে বৃত্তিধারী ছাত্র রূপে অধ্যয়ন করিতে লাগিলেন।

অধ্যয়ন সমাপ্ত

এই সময়ে তাঁহার পিতার মৃত্যু হয়। কাজেই অরবিন্দকে সম্পূর্ণরূপে কলেজের বৃত্তির উপর নির্ভর করিয়া পড়াশুনা চালাইতে হইত। ১৮৯২ সালে তিনি ক্লাসিক্সের ট্রাইপোসে প্রথম শ্রেণীতে উত্তীর্ণ হইলেন।

পরীক্ষায় উত্তীর্ণ হইয়া অরবিন্দকে অর্থোপার্জ্জনের জন্য চাকুরীর চেষ্টা করিতে হইল। সৌভাগ্য ক্রমে একটি সুযোগ উপস্থিত হইল। এই সময়ে বরোদার গাইকোয়ার ইংলণ্ডে

বরোদার কর্ম্মগ্রহণ

বেড়াইতে গিয়াছিলেন। তাঁহার একজন কনফিডেন্সিয়্যাল সেক্রেটারীর আবশ্যক হইয়া পড়িয়াছিল। অরবিন্দ তাঁহার সহিত সাক্ষাৎ করিয়া উক্ত পদপ্রার্থী হইলেন। বরোদা-রাজ অনতিবিলম্বে তাঁহাকে উক্ত পদে নিযুক্ত করিলেন। তারপর ১৮৯৫ সালে বরোদা-রাজের সঙ্গে অরবিন্দ স্বদেশে ফিরিয়া আসিলেন। তখন তাঁহার বয়স একুশ বছর।

অরবিন্দ চৌদ্দ বছর বিলাতে ছিলেন। তাঁহার এই সময়কার জীবনের কথায় বড় একটা জানিবার নাই। যখন তিনি বরোদায় আসিলেন, তখন তিনি একজন রীতিমত সাহেব।

বাহিরে সাহেবীয়ানা

তাঁহার বেশভূষা, কথাবার্ত্তা, চাল-চলন কোন কিছুতেই একজন ইংরেজ হইতে তাঁহাকে পৃথক্ করা যাইত না। য়ুরোপীয় শিক্ষা ও সভ্যতা তাঁহার জীবনে বাল্যকাল হইতেই আসন লাভ করিয়াছিল।

পাশ্চাত্য সাহিত্য ও ইতিহাসের জ্ঞানধারা তিনি আকণ্ঠ পান করিয়াছিলেন। এত অল্প বয়সে অত-বড় পণ্ডিত কমই দেখা যায়।

বাহিরে অরবিন্দ সম্পূর্ণ সাহেব ছিলেন বটে, কিন্তু তাঁহার ভিতরটি ছিল খাঁটি ভারতীয় আদর্শে ভরপূর। বরোদায় আসিয়া তাঁহার জীবনের অন্যতম প্রধান কার্য্য হইল ভারতীয় সাহিত্য, দর্শন, ধর্ম্মশাস্ত্র সব-কিছুকে আপনার করিয়া লইয়া একান্ত অধিগত করা। তিনি বার বছর বরোদায় ছিলেন। এই বার বছর তাঁহার জীবনের একটা মাহেন্দ্র যুগ বলিতে হইবে। এই দীর্ঘকাল তিনি একান্ত মনে নিজের জীবন-সাধনায় ব্যাপৃত ছিলেন এবং কালক্রমে স্বদেশের জ্ঞানগৌরব ও তপস্যার অধিকারী হইয়াছিলেন। পরবর্ত্তী জীবনে তিনি যে স্বদেশসেবায় নিজকে ঢালিয়া দিয়াছিলেন, তাহার সমস্ত উপকরণ এই সময়ে নিজের জীবনে তিল তিল করিয়া সঞ্চয় করিতেছিলেন। এইজন্যই অরবিন্দের বরোদায় অবস্থিতি তাঁহার জীবনের একটি বিশিষ্ট পরিচ্ছেদ।

অন্তরে অন্তরে খাঁটি ভারতীয়

বরোদায় রাজসরকারে নানাবিভাগে কাজ করিয়া অবশেষে তিনি বরোদা কলেজের ভাইস্-প্রিন্সিপাল পদ লাভ করেন। মাসিক ৭০০৲ টাকা বেতনে তিনি এই পদে নিযুক্ত ছিলেন। কলেজের ছেলেরা তাঁহাকে খুব ভালবাসিত। অরবিন্দের গভীর ও বিশাল চোখ দুইটিতে কী যে মায়া ছিল, উহা সকলকেই আকর্ষণ করিত। বোম্বাই প্রদেশের ছাত্র-সমাজের উপর অরবিন্দের

বরোদা কলেজে ভাইস্-প্রিন্সিপাল

যথেষ্ট প্রভাব ছিল। বরোদা-রাজ অরবিন্দকে অত্যন্ত শ্রদ্ধা ও সম্মান করিতেন।

এখানে তাঁহার বন্ধু-বান্ধব বড় বিশেষ কেহ ছিল না। অরবিন্দ চিরদিনই গম্ভীর প্রকৃতির লোক ছিলেন। নীরবে তাঁহার আত্ম-সাধনা চলিতেছিল। বেদ, উপনিষদ, ষড়্দর্শন, গীতা, পুরাণ সমস্ত তিনি তন্ন তন্ন করিয়া পড়িতেছিলেন।

জননী—যোগে দীক্ষা

অরবিন্দ শুধু পাণ্ডিত্যাভিলাষী ছিলেন না। উচ্চতম সত্যসমূহ জীবনে ফুটাইয়া তুলিবার আকাঙ্ক্ষা ও অনুভূতি তাঁহার যথেষ্ট ছিল। এই সময়ে 'লেলে' নামক এক মহারাষ্ট্র যোগীর সহিত অরবিন্দের সাক্ষাৎ হয়। লেলের নিকট তিনি যোগ অভ্যাস করিয়াছিলেন।

বাঙালী হইলেও অরবিন্দ বাংলা জানিতেন অতি সামান্যই। বরোদা থাকিতে তিনি বাংলা শিখিতে আরম্ভ করেন।

বাংলা শিক্ষা

সাহিত্যিক শ্রীযুক্ত দীনেন্দ্রকুমার রায় তাঁহাকে বাংলা শিখাইবার জন্য নিযুক্ত ছিলেন।

১৯০৫ সাল। বাংলায় স্বদেশী আন্দোলন চলিতেছে। যৌবনের প্রথম আবেগের মত দেশপ্রেমের প্রথম অভ্যুত্থানে জাতির প্রাণ চঞ্চল হইয়া উঠিয়াছে। নির্য্যাতিতের ক্ষুব্ধ চিত্ত কোটি কণ্ঠে আর্ত্তনাদ করিয়া উঠিয়াছে। বড়লাট তখন লর্ড কার্জ্জন। তিনি আদেশ করিয়াছেন, বাংলাকে দুই টুকরা করিয়া ফেলিবেন—বাঙালীকে বিভক্ত করিবেন। এই অন্যায় আদেশের

বাংলায় স্বদেশী ব্রত

বিরুদ্ধে বাঙালী প্রতিবাদ জানাইল। পূর্ব্ববঙ্গবাসী ও পশ্চিম বঙ্গবাসী, ভাই ও বোন সেদিন প্রাতঃস্নান করিয়া শুদ্ধ পবিত্র মনে একত্র মিলিত হইল, পরস্পরের হাতে রাখী পড়াইয়া দিল। কবি স্বস্তি বচন আবৃত্তি করিলেন—

"বাঙালীর ঘরে যত ভাই বোন্
এক হউক, এক হউক
এক হউক, হে ভগবান্।"

সেদিন কাহারো ঘরে আগুণ জ্বলিল না—সেদিন অরন্ধন। সকলেই উপবাসী থাকিয়া মাতৃব্রতে দীক্ষা লইল। ৩০শে আশ্বিন আজও আসে যায়—কিন্তু সেদিন যে প্রাণশক্তি জাগিয়া উঠিয়াছিল, তেমন আর কেহ দেখে নাই। অক্ষম দুর্ব্বল নিরস্ত্র বাঙালী সেদিন এমনি করিয়াই অন্যায়ের প্রতিবাদ করিয়াছিল—স্বদেশের পায়ে আত্ম-নিবেদন করিয়াছিল।

মাতৃমন্ত্রে দীক্ষা লইয়া বাঙালী রণাঙ্গনে অবতীর্ণ হইল। হাতে তাহার হাতিয়ার বয়কট ও স্বদেশী। ইংলণ্ডের বস্ত্রাদি পাপ বলিয়া বাঙালী দূরে ঠেলিয়া দিল, মায়ের দেয়া মোটা কাপড় মাথায় তুলিয়া লইল।

বাংলায় যখন এমনি স্বদেশ-প্রেমের বন্যা ছুটিয়াছে, তখন অরবিন্দ চুপ করিয়া থাকিতে পারিলেন না। এই শুভ মুহূর্ত্তের জন্য তিনি এতদিন উৎকণ্ঠিত প্রতীক্ষায় নিজেকে তৈরী করিতেছিলেন। তাঁহার চিত্ত ব্যাকুল হইয়া দেশ-মাতৃকার সেবার জন্য

বাংলায় অরবিন্দ—
জাতীয়যজ্ঞে পৌরোহিত্য

উদ্‌গ্রীব হইয়া উঠিয়াছিল। বাংলা জুড়িয়া যখন স্বদেশ-প্রেমের ঢেউ উঠিল, অরবিন্দ বুঝিলেন, এই ঝঞ্ঝার বেশেই ভগবান্ তাঁহাকে আহ্বান করিয়াছেন। সেই আদেশ মাথায় করিয়া তিনি সেই ঝড়ের মুখে পাকা মাঝির মত বাংলার স্বদেশী আন্দোলনে হাল ধরিয়া দাঁড়াইলেন।

১৯০৬ সালের জুলাই মাসে তিনি বরোদার সম্মানীয় পদ ত্যাগ করিয়া বাংলায় চলিয়া আসিলেন, ফকিরের বেশে স্বদেশ-সেবার কাণ্ডারী সাজিলেন। এতদিন পরে অরবিন্দের আকৈশোরের সঙ্কল্প রূপ পাইল।

অরবিন্দের এই স্বদেশ-সেবার আকাঙ্ক্ষা বাল্যকাল হইতেই তাঁহার জীবনে আঁকড়াইয়া ধরিয়াছিল। সে কথা উল্লেখ করিয়া তিনি লিখিয়াছিলেন—"এই ভাব নূতন নহে, আজকালকার নহে, এই ভাব নিয়া আমি জন্মিয়াছিলাম, এই ভাব আমার মজ্জাগত, ভগবান্ এই মহাব্রত সাধন করিতে আমাকে পৃথিবীতে পাঠাইয়াছিলেন। চৌদ্দ বৎসর বয়সে বীজটা অঙ্কুরিত হইতে লাগিল, আঠার বৎসর বয়সে প্রতিজ্ঞা দৃঢ় ও অচল হইয়াছিল।"

দেশপ্রেম তাঁহার মজ্জাগত

বাংলার স্বদেশ-প্রেমিকগণ দেশকে মাতৃমূর্ত্তিতে পূজা করিয়া গিয়াছেন। বঙ্কিমচন্দ্র মাতৃমূর্ত্তির বন্দনা-গীতি গাহিয়াছিলেন—

'বন্দে মাতরম্
সুজলাং সুফলাং শস্যশ্যামলাং
মলয়জশীতলাং মাতরম্।'

অরবিন্দ, বিপিনচন্দ্র প্রমুখ এই রূপকে জাতির সাম্‌নে ফুটাইয়া তুলিয়াছেন। স্বদেশকে অরবিন্দ কি চোখে দেখিতেন, তাহা নিজেই লিখিয়াছেন—"অন্যলোকে স্বদেশকে একটা জড় পদার্থ, কতগুলা মাঠ ক্ষেত্র বন পর্ব্বত নদী বলিয়া জানে; আমি স্বদেশকে মা বলিয়া জানি, ভক্তি করি, পূজা করি। আমি জানি এই পতিত জাতিকে উদ্ধার করিবার বল আমার পায়ে আছে, শারীরিক বল নয়, তরবারি বা বন্দুক নিয়া আমি যুদ্ধ করিতে যাইতেছি না, জ্ঞানের বল। ক্ষত্রতেজ এক মাত্র তেজ নহে, ব্রহ্মতেজও আছে, সেই তেজ জ্ঞানের উপর প্রতিষ্ঠিত।"

স্বদেশ মাতৃমূর্ত্তি

দেশোদ্ধার কার্য্য তাঁহার জীবনের মহাব্রত ছিল। দেশের সেবা তাঁহার নিকট পুণ্য ও পবিত্র কার্য্য, ধর্ম্ম্য কার্য্য ছিল। পরম নিষ্ঠা ও গাম্ভীর্য্যের সহিত তিনি এই কার্য্যে পৌরোহিত্য করিয়া গিয়াছেন। যাঁহারা এই সকল পরম গুরুত্বপূর্ণ কাজের দায়িত্ব বুঝে না, তাহাদের কথায় তিনি লিখিয়াছেন—

দেশ-সেবার উচ্চ আদর্শ

"বঙ্গদেশে কাল অমনতর হইয়াছে। লোকে গম্ভীর কথাও গম্ভীর ভাবে শুনিতে পারে না; ধর্ম্ম, পরোপকার, মহৎ আকাঙ্ক্ষা, মহৎ চেষ্টা, দেশোদ্ধার, যাহা গম্ভীর, যাহা উচ্চ ও মহৎ, সব নিয়ে হাসি ও বিদ্রূপ, সবই হাসিয়া উড়াইতে চায়।"

দেশ-সেবার এই উচ্চ ও মহান্ আদর্শ অরবিন্দই এদেশে

সর্ব্বপ্রথম প্রচার করেন। এই ভাব লইয়াই তিনি দেশ-সেবার কার্য্যে অবতরণ করেন।

বাংলা দেশে এই সময়ে স্কুল-কলেজগুলির উপর গবর্ণমেণ্টের রোষ-দৃষ্টি পড়িয়াছিল। সার্কুলারের পর সার্কুলার জারি করিয়া ছেলেরা যাহাতে কোন রাজনৈতিক শোভা যাত্রা ও সভাসমিতিতে যোগদান না করে তাহা নিষিদ্ধ হইয়াছিল। ইহার ফলে বহু ছেলেকে স্কুল-কলেজ ছাড়িতে হইল। দেশে তীব্র অশান্তি ধূমায়িত হইয়া উঠিল। এই সময়ে কলিকাতায় ন্যাশনাল কাউন্সিল অব এডুকেশন প্রতিষ্ঠিত হয় এবং উহার অধীনে দুইটি ন্যাশনাল কলেজ খোলা হইল—একটি কলিকাতায় ও অন্যটি রংপুরে। অরবিন্দ বাংলায় আসিয়াই কলিকাতা ন্যাশনাল কলেজের প্রিন্সিপাল পদ গ্রহণ করিলেন। বাঙালী নত মস্তকে অরবিন্দকে স্বদেশ-যজ্ঞে বরণ করিয়া লইল।

বাংলার জাতীয় শিক্ষা

কিন্তু শীঘ্রই জাতীয়-শিক্ষা-সংসদের সঙ্গে অরবিন্দের মনো-মালিন্য ঘটিল। এই শিক্ষা-সংসদের পুরাতন-পন্থী সভ্যগণ জাতীয় শিক্ষার পরিপূর্ণ আদর্শ হৃদয়ঙ্গম করিতে পারিলেন না। প্রচলিত শিক্ষা-পদ্ধতিকেই নূতন কাঠামোতে রূপায়িত করিয়া তোলাই তাহাদের লক্ষ্য ছিল। অরবিন্দ এই কথা উল্লেখ করিয়া লিখিয়াছিলেন—"The mere inclusion of the matter of Indian thought and culture in the field of knowledge does not make a

অরবিন্দের মত

system of education Indian, and the instruction given in Bengal National College was only an improved European system, not Indian or National." কলেজের কর্তৃপক্ষের সহিত মতানৈক্যের জন্য অরবিন্দ ন্যাশনাল কলেজের সহিত সকল সংস্রব ত্যাগ করিলেন। জাতীয় শিক্ষা সম্বন্ধে অরবিন্দ উচ্চ ও পরিপূর্ণ ভারতীয় আদর্শ অন্তরে পোষণ করিতেন।

ইহার পর অরবিন্দ 'বন্দে মাতরম্' পত্রিকার সম্পাদন-ভার গ্রহণ করেন। এই সূত্রে সমগ্র দেশের বৃহত্তর ক্ষেত্রে তাঁহার প্রভাব বিস্তৃত হইয়া পড়ে। শ্রদ্ধেয় বিপিনচন্দ্র পাল ও শ্যামসুন্দর

বন্দেমাতরম্ সম্পাদন

চক্রবর্ত্তী, রাজা সুবোধচন্দ্র মল্লিকের অর্থ-সাহায্যে কিছুকাল পূর্ব্বে 'বন্দে মাতরম্' পত্রিকাখানি প্রচার করিতেছিলেন। এক্ষণে অরবিন্দের মত সুপণ্ডিত ও সুদক্ষ লোক পাইয়া, উহার পরিচালনার ভার তাঁহার উপর ন্যস্ত হইল। এই জন্য একটি যৌথ কোম্পানী প্রতিষ্ঠিত হইল এবং অরবিন্দ উহার একজন ডিরেক্টর হইয়া পত্রিকার সম্পাদন-কার্য্য চালাইতে লাগিলেন। অরবিন্দের হাতে পড়িয়া, 'বন্দে মাতরম্' যেন একদিনে বাঙালীর হৃদয়াসন জুড়িয়া বসিল। অরবিন্দের ভাষা যেমন ওজস্বিনী, তেমনি পাণ্ডিত্যপূর্ণ, তেমনি ভাবময়। স্বদেশ-হিতৈষণার কী সে আবেগ—কী সে উচ্চ ও গভীর ভাব। অরবিন্দের লেখনী-প্রভাবে বাংলায় এক নব প্রেরণা সঞ্চারিত হইল। বাঙালী এক নূতন জাতি হইয়া

দাঁড়াইল। 'বন্দে মাতরম্' দৈনিক ইংরাজী সংবাদপত্র ছিল। উহা সমগ্র ভারতে পঠিত হইত। এই সময়ে কংগ্রেসে মডারেট বা নরম পন্থীদের আধিপত্য। অরবিন্দের লেখনীর ফলে কংগ্রেসে জাতীয় দল সুগঠিত ও পরিপুষ্ট হইল।

কংগ্রেসে জাতীয় দল

১৯০৭ সালে মেদিনীপুর জিলা রাষ্ট্রীয় সম্মেলনে অরবিন্দ জাতীয় দলের নেতৃরূপে যোগদান করিলেন। এই খানেই সর্ব্ব প্রথম প্রকাশ্য ভাবে মডারেটদের সঙ্গে জাতীয়দলের বিরোধ পরিস্ফুট হইয়া উঠে। তারপর ঐ সালেই সুরাট কংগ্রেসে এই দুই দলের মধ্যে রীতিমত ঝগড়া হইয়া গেল। সুরাট কংগ্রেসের পর অরবিন্দ বোম্বে ও মধ্য প্রদেশে বক্তৃতা দিয়া বাংলায় আসিলেন।

গ্রেপ্তার ও আলিপুর ষড়্‌যন্ত্র মামলা

ইহার পর সুপ্রসিদ্ধ আলিপুরের ষড়্‌যন্ত্র মামলা। ১৯০৮ সালের ৩০ শে মে গভীর রাত্রিতে অরবিন্দের কলিকাতার গৃহে পুলিশ কর্ম্মচারীরা উপস্থিত হইয়া তাঁহাকে গ্রেপ্তার করে। পুলিশ অরবিন্দকে হাতে কড়া ও কোমরে দড়ি দিয়া বাঁধিয়া পুলিশ আফিসে নিয়া গেল।

অরবিন্দ ও দেশবন্ধু

এই মামলায় সর্ব্বশুদ্ধ অরবিন্দ প্রমুখ ঊনচল্লিশ জন আসামী ছিলেন। একবছর ধরিয়া এই মোকদ্দমা চলিয়াছিল। স্বর্গীয় দেশবন্ধু চিত্তরঞ্জন অরবিন্দের পক্ষ সমর্থন করিয়াছিলেন। এই উপলক্ষে তিনি যে বাগ্মিতা, বুদ্ধিমত্তা ও ত্যাগের পরিচয় দিয়াছেন, তাহা চিরস্মরণীয়

হইয়া রহিয়াছে। দেশবন্ধুর বক্তৃতার শেষ কথাগুলি আজও যেন কাণে ঝঙ্কৃত হইতেছে—"Long after this controversy is hushed in silence, long after this turmoil, this agitation ceases, long after he is dead and gone, he will be looked upon as the poet of patriotism, as the prophet of nationalism and the lover of humanity. Long after he is dead and gone his words will be echoed and re-echoed not only in India, but across distant seas and lands."

এই মোকদ্দমা যখন আলিপুর দায়রায় সোপর্দ্দ হইয়াছিল, সেই সময়ে বিচারপতি ছিলেন মিঃ বিচক্রফ্‌ট। ইঁহার কথা পূর্ব্বেই লিখিয়াছি।

দেশবন্ধুর অক্লান্ত পরিশ্রমে ও যৌক্তিকতায় অবশেষে অরবিন্দ নিষ্কৃতি লাভ করিলেন।

অধ্যাত্ম-জীবন

এই দীর্ঘ এক বৎসর কাল অরবিন্দের অধ্যাত্ম-জীবনগঠনে বিশেষ অনুকূল হইয়াছিল। জেলখানাই ছিল তাঁহার তপস্যা-ক্ষেত্র। তাঁহার এই তপঃকাহিনী ও ভাগবত অনুভূতির কথা তিনি নিজেই লিখিয়া গিয়াছেন। অনেক পূর্ব্বেই তিনি লিখিয়াছিলেন—

ঈশ্বর দর্শনের আকাঙ্ক্ষা

"ঈশ্বর যদি থাকেন, তাহা হইলে তাঁহার অস্তিত্ব অনুভব করিবার, তাঁহার সঙ্গে সাক্ষাৎ করিবার কোন-না-কোন পথ থাকিবে, সে পথ যতই দুর্গম হোক আমি সে পথে যাবার দৃঢ় সঙ্কল্প করিয়া বসিয়াছি। হিন্দুধর্ম্মে বলে, নিজের শরীরের নিজের

মনের মধ্যে সেই পথ আছে। যাইবার নিয়ম দেখাইয়া দিয়াছে, সেই সকল পালন করিতে আরম্ভ করিয়াছি, একমাসের মধ্যে অনুভব করিতে লাগিলাম, হিন্দুধর্ম্মের কথা মিথ্যা নয়, যে যে চিহ্নের কথা বলিয়াছে সেই সব উপলব্ধি করিতেছি।"

এই সময়ে বন্দী অরবিন্দের বন্দনা-গীতি রবীন্দ্রনাথের কণ্ঠে ধ্বনিত হইয়াছিল—

অরবিন্দ ও রবীন্দ্রনাথ

"অরবিন্দ, রবীন্দ্রের লহ নমস্কার।
হে বন্ধু, হে দেশবন্ধু, স্বদেশ-আত্মার
বাণী-মূর্ত্তি তুমি।
তোমা লাগি' নহে মান,
নহে ধন, নহে সুখ; কোনো ক্ষুদ্র দান
চাহ নাই কোনো ক্ষুদ্র কৃপা; ভিক্ষা লাগি'
বাড়াওনি আতুর অঞ্জলি। আছ জাগি'
পরিপূর্ণতার তরে সর্ব্ব-বাধা-হীন,—
যার লাগি নর-দেব চির-রাত্রি-দিন
তপোমগ্ন;......
সেই বিধাতার
শ্রেষ্ঠদান আপনার পূর্ণ অধিকার
চেয়েছো দেশের হয়ে অকুণ্ঠ আশায়,
সত্যের গৌরব-দীপ্ত প্রদীপ্ত ভাষায়
অখণ্ড বিশ্বাসে।"

সে দিনও রবীন্দ্রনাথ পণ্ডিচেরীতে অরবিন্দের সহিত সাক্ষাৎ করিয়া এই বাণীই উদ্গীত করিয়া শ্রদ্ধাজ্ঞাপন করিয়া আসিয়াছেন।

অরবিন্দের এই জয়গাথা গাহিয়া রবীন্দ্রনাথ জাতিকে অনুপ্রাণিত করিয়াছিলেন—

"জয় তব জয়
কে আজি ফেলিবে অশ্রু, কে করিবে ভয়,
সত্যেরে করিবে খর্ব্ব কোন্ কাপুরুষ
নিজেরে করিতে রক্ষা ? কোন্ অমানুষ
তোমার বেদনা হতে না পাইবে বল ?
মোছ রে, দুর্ব্বল চক্ষু, মোছ অশ্রু জল।
দেবতার দীপ হস্তে যে আসিল ভবে
সেই রুদ্র দূতে, বলো, কোন্ রাজা কবে
পারে শাস্তি দিতে ? বন্ধন-শৃঙ্খল তা'র
চরণ বন্দনা করি, করে নমস্কার
কারাগার ক'রে অভ্যর্থনা।"

অরবিন্দ স্বদেশী আন্দোলনের যে দার্শনিক বিশ্লেষণ করিয়াছিলেন তাহা বিশেষ প্রণিধানযোগ্য। উহা জাতির চলতি পথের গতিনির্দ্দেশে সহায়তা করিবে। তিনি লিখিয়াছিলেন—

"সত্ত্বগুণ কখনই অবনতির কারণ হইতে পারে না; এমন কি সত্ত্বপ্রধান জাতি দাসত্ব-শৃঙ্খলিত হইয়া থাকিতে পারে না।

ব্রহ্মতেজই সত্ত্বগুণের মুখ্য ফল, ক্ষত্রতেজ ব্রহ্মতেজের ভিত্তি। আঘাত পাইলে শান্ত ব্রহ্মতেজ হইতে ক্ষত্রতেজের স্ফুলিঙ্গ নির্গত হয়, চারিদিক জ্বলিয়া উঠে। যেখানে ক্ষত্রতেজ নাই, সেখানে ব্রহ্মতেজ টি<sup></sup>কিতে পারে না। দেশে যদি একজন প্রকৃত ব্রাহ্মণ থাকে সে এক শ' ক্ষত্রিয় সৃষ্টি করে। দেশের অবনতির কারণ সত্ত্বগুণের আতিশয্য নয়, রজোগুণের অভাব, তমোগুণের প্রাধান্য।

স্বদেশী আন্দোলনের দার্শনিক ভিত্তি—সত্ত্বের উপর প্রতিষ্ঠিত রজঃশক্তির বিকাশ

"ভগবান্ অধুনা ধর্ম্মের পুনরুত্থান করাইয়া আমাদের অন্তর্নিহিত সত্ত্বকে জাগাইয়া পরে রজঃশক্তিকে দেশময় ছড়াইয়া দিয়াছেন। রামমোহন রায় প্রভৃতি ধর্ম্মোপদেশক মহাত্মগণ সত্ত্বকে পুনরুদ্দীপিত করিয়া নবযুগ প্রবর্ত্তন করিয়া গিয়াছেন।

দেশে রজঃশক্তির যে বিকাশ হইয়াছে তাহা সাত্ত্বিক ভাবপূর্ণ। এই নিমিত্ত ইহাতে যে উদ্দামভাব দেখা গিয়াছে তাহাতেও আশঙ্কার বিশেষ কারণ নাই, কেননা ইহা রজঃসাত্ত্বিকের খেলা; এ খেলায় যাহা কিছু উদ্দাম বা উচ্ছৃঙ্খল তাহা অচিরে নিয়মিত ও শৃঙ্খলিত হইবে।"

একদিন কংসের কারাগারে ভগবান্, বসুদেব ও দেবকীকে দর্শন দিয়া নয়ন জুড়াইয়াছিলেন, আর সেদিন দুর্ভেদ্য লৌহনিগড়ে বন্দী অরবিন্দকেও দেখা দিয়াছিলেন তাঁহার ঈপ্সিত দেবতা—ভগবান্ শ্রীকৃষ্ণ।

ভগবদ্দর্শন

এই ভাগবত সান্নিধ্য লাভ করিবার পর হইতেই অরবিন্দের জীবনে এক নূতন অধ্যায় আরম্ভ হইল।

ইহার পর তাঁহার স্বাদেশিকতায় ধর্ম্মভাব বিশেষভাবে পরিস্ফুট দেখা গিয়াছে। তিনি এই নূতন বাণী প্রচার করিলেন দুইখানি সাপ্তাহিকের ভিতর দিয়া—একখানি ইংরেজী, নাম কর্ম্মযোগিন্; অপর খানি বাংলা, নাম ধর্ম্ম। দেশসেবায় অধ্যাত্ম-চেতনা বাংলার প্রাণে প্রাণে এক নববিদ্যুৎধারা সঞ্চারিত করিয়া দিল। অরবিন্দ যে জাতীয়তার কথা প্রচার করিয়াছেন, তাহা ধর্ম্মভাবে অনুরঞ্জিত, তাঁহার প্রত্যেকটি কথা বলপ্রদ ও প্রেরণাদায়ক। তিনি লিখিয়াছিলেন—

স্বাদেশিকতায় ধর্ম্মভাব

"Nationalism is a religion that comes from God. Nationalism cannot die, because it is God who is working in Bengal. God cannot be killed, God cannot be sent to gaol."

পত্রিকা পরিচালনার সঙ্গে সঙ্গে অরবিন্দ কংগ্রেসের জাতীয় দলের নেতৃত্বেও করিতেছিলেন। ১৯০৯ সালে হুগলীতে প্রাদেশিক রাষ্ট্রীয় সম্মিলনের অধিবেশনে তাঁহারই কর্ম্মোৎসাহে জাতীয় দলের জয়পতাকা উড্ডীন হইয়াছিল। অরবিন্দের বিরুদ্ধে কেহ কথাটি বলিতে পারে নাই। ইহার পর তিনি পূর্ব্ববঙ্গ পরিভ্রমণ করিয়া আসেন। সেই সময়ে ঝালকাঠীতে বরিশাল জিলা সম্মেলনে যে বক্তৃতা প্রদান করেন, তাহা তাঁহার ভাগবত অনুভূতির পরিচায়ক। সেই উপলক্ষে তিনি বলিয়াছিলেন—

"ভগবানের হাতুড়ির নীচে আমরা লোহার মত। তিনি আমাদিগকে যে আঘাত করেন, সে আঘাত আমাদিগকে বিনাশ করিবার জন্য নহে, আমাদিগকে নূতন করিয়া গড়িয়া তুলিবার জন্য। নিপীড়নের ভিতর দিয়াই আমরা আমাদের লক্ষ্যে পৌঁছিতে সমর্থ হইব।"

পণ্ডিচেরী গমন

১৯১০ সালে অরবিন্দ সুদূর দক্ষিণ ভারতের ফরাসী উপনিবেশ পণ্ডিচেরীতে চলিয়া গেলেন। ভগবানের ডাক তাঁহার কাণে পৌঁছিয়াছিল। এখনও তিনি সেখানেই তপঃসাধনায় ব্রতী রহিয়াছেন। ৯১৪ সাল পর্য্যন্ত তাঁহার কথা কেহ শুনিতে পাইলেন না, তাঁহার সম্বন্ধে দেশবাসী কিছু জানিতেও পারিল না। পণ্ডি-

অরবিন্দের সাধনাশ্রম

চেরীতে সাধনাশ্রম প্রতিষ্ঠা করিয়া তিনি তপস্যায় মগ্ন আছেন, লোকে শুধু ইহাই জানিতে পারিল। ১৯১৪ সালে য়ুরোপে রণ-দুন্দুভি বাজিয়া উঠিল। সেই সঙ্গে অরবিন্দের উদাত্ত কণ্ঠ হইতে নিঃসৃত হইল অমৃতের বাণী। ১৯১৪ সালের ১৫ই আগষ্ট অরবিন্দের বিশ্ববিশ্রুত ইংরেজী দার্শনিক মাসিক পত্র 'আর্য্য' প্রকাশিত হইল। 'আর্য্যে'র বাণী সারা বিশ্বের বাণী—ভারতের জাতীয়তা অরবিন্দের তপস্যা প্রভাবে বিশ্বের কল্যাণকর

আর্য্য পত্রিকা

রূপে প্রকট হইল। ভারতীয় ধর্ম্ম ও দর্শনের উচ্চতম সত্যসমূহ যাহা সাধনার অভাবে লোপ পাইতে বসিয়াছিল, অরবিন্দের যৌগিক

সাধনায় উহা নবরূপ লইয়া 'আর্য্যে' প্রকাশিত হইতে লাগিল। অরবিন্দের প্রত্যেকটি লেখায় অসাধারণ পাণ্ডিত্য ও গভীর অনুভূতি একসঙ্গে বিদ্যমান।

ঋগ্বেদের আধ্যাত্মিক ব্যাখ্যা

ঋগ্বেদ আলোচনায় ও ব্যাখ্যায় অরবিন্দ যে আধ্যাত্মিক ব্যাখ্যা দিয়াছেন কি যুক্তির দিক্ দিয়া কি সাধকের অনুভূতির দিক্ দিয়া জগতের জ্ঞান-ভাণ্ডারে তাহা এক অমূল্য দান। এরূপ আধ্যাত্মিক ব্যাখ্যা পৃথিবীতে বিরল।

দেবজন্ম ও যৌগিক সামঞ্জস্য

তারপর তাঁহার 'দেবজন্ম' ( Life Divine ) ও 'যৌগিক সামঞ্জস্য' ( Synthesis of Yoga ) নামক ধারাবাহিক প্রবন্ধে মানব জীবনকে ভাগবত জীবনে পরিণত করিবার পন্থা নির্দ্দেশ করিয়াছেন। এই ভোগায়তন দেহকে কিরূপে যোগায়তন করিয়া তদ্দ্বারা ভাগবত অনুভূতির চরমে পৌঁছা যায় এবং সেই শুদ্ধ ও শক্তিশালী জীবনকে পৃথিবীর হিতার্থে নিয়োজিত করা যায় তাহার সুস্পষ্ট ইঙ্গিত করিয়াছেন। অরবিন্দ শুধু ভাবুক বা কল্পনা-বিলাসী নহেন, তিনি নিজের জীবনে প্রত্যেকটি সত্য উপলব্ধি করিয়া জগতের সমক্ষে প্রচার করিয়াছেন।

অরবিন্দের গীতা

অরবিন্দের গীতার ব্যাখ্যা এক অপূর্ব্ব বস্তু। সাধনা-লব্ধ জ্ঞান ও পাণ্ডিত্যের ইহা পরিচায়ক।

পণ্ডিচেরীতে তপস্যারত অরবিন্দের মুখ হইতে বাংলা ও বাঙালী সম্বন্ধে কয়েকটি গভীর চিন্তাশীল কথা নিঃসৃত হইয়াছিল। উহার গোটাকয়েক কথা উল্লেখ করিতেছি।

"বাংলায় আছে ভক্তি, আছে কর্ম্ম। নূতন সৃষ্টির জন্য তার যথেষ্ট প্রয়োজন আছে, তোমরা তার সঙ্গে জ্ঞানকে সংযুক্ত কর। জ্ঞানের সাধনা যদি উপেক্ষা কর, সৃষ্টি যত বৃহৎ বলেই মনে কর না, উহা কোন মতেই স্থায়ী হবে না।

বাংলায় কর্ম্ম ও ভক্তি আছে, জ্ঞান চাই

"পূর্ণ জ্ঞান চাই, নতুবা পতনের খুবই আশঙ্কা আছে। কর্ম্ম ও ভক্তি বাংলার মাটীর গুণ, মানুষের দোষ এক্ষেত্রে কিছু নেই; সেইজন্য মাঝে মাঝে এই দুটোকে ছুঁড়ে ছুঁড়ে ফেলে দিয়ে জ্ঞানের সাধনা কর্‌তে হবে।

"বাঙালীর বুদ্ধি আছে—কিন্তু উহা জ্ঞান নয়। বুদ্ধি ক্ষিপ্র বটে কিন্তু গভীর নয়, বিরাট নয়। বুদ্ধি শান্ত গভীর বিরাটে পরিণত হলেই জ্ঞানের উদয় হবে। ভক্তি যতই প্রবল হোক্, জ্ঞান প্রদীপ্ত না হলে, ভাবচ্যুতি আস্‌বেই, সেজন্য বাঙালীকে জ্ঞানের দিকেই অধিক ঝোঁক দিতে হইবে।"

"শক্তি সব কর্‌ছে—আমি তার যন্ত্র, এই অনুভূতিই যোগের সবখানি নয়। সাধককে অনুভব কর্‌তে হবে যে, শক্তি সাধকেরই—পুরুষের ইচ্ছায় সাধকই কার্য্য ক'রে চলেছে। শক্তির সঙ্গে সাধকের অঙ্গাঙ্গী পরিচয় হ'লেই জ্ঞানের বিকাশ হবে।"

ধর্ম্ম জিনিষটা অরবিন্দের নিকট জড় নয়, মৃত নয়, আচার অনুষ্ঠান মাত্র নয়। ধর্ম্ম তাঁহার নিকট জীবন্ত, শক্তিপ্রদ। নীতিবাগীশের ধর্ম্ম তাঁহার নয়, তাঁহার ধর্ম্ম সত্য-সুন্দরের। এত বড় জ্ঞানী-পণ্ডিত এত বড় যোগী তপস্বী বিংশ শতাব্দীতে দ্বিতীয়টি নাই।

অরবিন্দ ও মৃণালিনী

১৩২৫ সালে অরবিন্দের সহধর্ম্মিণী শ্রীযুক্তা মৃণালিনী ঘোষ পরলোক গমন করেন। স্বামী-স্ত্রীর মধ্যে কি পবিত্র ও মধুর সম্বন্ধ ছিল, তাহা 'অরবিন্দের পত্রে' কাহারো অবিদিত নাই। অরবিন্দ কর্ম্মজীবনের প্রারম্ভেই মৃণালিনী দেবীকে লিখিয়াছিলেন—

"তুমি বোধ হয় এর মধ্যে টের পেয়েছ, যাহার ভাগ্যের সঙ্গে তোমার ভাগ্য জড়িত, সে বড় বিচিত্র ধরণের লোক। এই দেশে আজকালকার লোকের যেমন মনের ভাব, জীবনের উদ্দেশ্য, কর্ম্মের ক্ষেত্র, আমার কিন্তু তেমন নয়। সব বিষয়েই অসাধারণ।

"যখন তোমার সহিত আমার বিবাহ হইয়াছে, তোমার ভাগ্যে এই দুঃখ অনিবার্য্য, মাঝে মাঝে বিচ্ছেদ হইবেই, কারণ আমি সাধারণ বাঙ্গালীর মত পরিবার ব। স্বজনের সুখ জীবনের মুখ্য উদ্দেশ্য করিতে পারি না। এই অবস্থায় আমার ধর্ম্মই তোমার ধর্ম্ম, আমার নির্দ্দিষ্ট কাজের সফলতায় তোমার সুখ না ভাবিলে আমার উপায় নাই।"

ঐ বীচি-বিক্ষুব্ধ ভারত মহাসাগরের তটদেশে পণ্ডিচেরী—ঐ শ্রীঅরবিন্দের সাধনাশ্রম। তপস্বী অরবিন্দের যৌগিক শক্তি সমগ্র দেশময় বিকীর্ণ হইয়া ভারত জাতিকে সঞ্জীবিত করিতেছে। জাতি বার বার ব্যগ্র কণ্ঠে প্রশ্ন করিতেছে—অরবিন্দের তপস্যা কি আনিবে না দিন ?

## আচার্য্য ব্রজেন্দ্রনাথ শীল

এ যুগে আচার্য্য ব্রজেন্দ্রনাথ শীলের মত চিন্তাশীল পণ্ডিত পৃথিবীতে খুবই কম। প্রাচীনেরা এককালে জ্ঞানকে সাগরের সঙ্গে তুলনা দিয়া গিয়াছেন, বোধ হয় সে সময়ে তাঁহাদের চোখের সাম্‌নে আচার্য্য ব্রজেন্দ্রনাথের মত জ্ঞানী-পণ্ডিত দেখা দিয়াছিলেন। পৃথিবীর প্রায় সকল বিদ্যায় পারদর্শিতা কোন একজনে বড়-একটা দেখা যায় না। ব্রজেন্দ্রনাথে তাহাই সম্ভব হইয়াছে। ব্রজেন্দ্রনাথের জ্ঞানের পরিমাপ করিতে হইলে আমাদেরও অনেকটা উচুঁতে উঠিতে হইবে। আমরা তাহা পারি নাই, কাজেই তাঁহার মহামনস্বিতা হৃদয়ঙ্গম করাও আমাদের পক্ষে সহজ নয়। এইজন্য ব্রজেন্দ্রনাথের গুণগ্রাহী লোক আমাদের দেশে বিরল। তাঁহার মহোচ্চতা যথার্থ হৃদয়ঙ্গম করিতে জাতিকে আরো দীর্ঘ দিন অপেক্ষা করিতে হইবে।

জ্ঞান ও পাণ্ডিত্যের মহোচ্চতা

স্বর্গীয় মহেন্দ্রলাল শীল কলিকাতা হাইকোর্টের একজন খ্যাতনামা উকীল ছিলেন। সেকালের প্রধান বিচারপতি পিকক্ সাহেব মহেন্দ্রলালকে যথেষ্ট সম্মান ও সমাদর করিতেন।



আচার্য্য শ্রীব্রজেন্দ্র নাথ শীল

ব্যবহার-শাস্ত্র, গণিত ও দর্শনে তাঁহার যথেষ্ট পাণ্ডিত্য ছিল। এতদ্ব্যতীত য়ুরোপীয় ভাষার মধ্যে ইংরাজী ছাড়া তিনি ফরাসী, জর্ম্মণ, ইতালীয় ও স্পেনীয় ভাষা আয়ত্ত করিয়াছিলেন। মহেন্দ্রলাল, দার্শনিক অগস্ত কোঁতের ভক্ত ছিলেন। কোঁতের দর্শন-শাস্ত্র তিনি মূল ফরাসী হইতে সযত্নে অধ্যয়ন করিয়াছিলেন। আইন-ব্যবসায়ী হইলেও মহেন্দ্রলাল অত্যন্ত ন্যায়নিষ্ঠ ছিলেন। কোন মোকদ্দমা গ্রহণ করিবার পূর্ব্বে সাত বার বিচার করিয়া দেখিতেন, উহা যথার্থ সম্মানের সহিত পরিচালিত করিতে পারিবেন কিনা। এমনতর লোকের কি পশার হয়, না পয়সা জুটে? মহেন্দ্রলালের তাহাই হইয়াছিল। অর্থ-সম্পদের লালসা তাঁহার মনকে কখনও পীড়িত করে নাই। পার্থিব সুখ-সম্পদ্ তাঁহার জীবনের লক্ষ্যও ছিল না। তাই যখন অপরিণত যৌবনে তিনি ইহলোক ত্যাগ করিলেন, তখন তাঁহার স্ত্রী-পুত্রদিগকে একান্ত নিঃস্ব ও অসহায় ফেলিয়া যাইতে হইয়াছিল। মৃত্যুকালে তাঁহার বয়স ছিল মাত্র বত্রিশ বৎসর।

পিতার পাণ্ডিত্য ও ন্যায়নিষ্ঠা

ব্রজেন্দ্রনাথ, মহেন্দ্রলালের দ্বিতীয় পুত্র। পিতার মৃত্যুকালে ব্রজেন্দ্রনাথ সাত বছরের বালক। পিতৃ-বিয়োগের পরেই বড় ভাইটির সঙ্গে মাতুলালয়ে চলিয়া আসিলেন। তাঁহার মামার অবস্থাও নিতান্ত অস্বচ্ছল ছিল। বড় কষ্টে দুই ভাই মানুষ হইতে লাগিলেন। বাল্যকালের সে দুঃখের কাহিনী করুণ ও মর্ম্মস্পর্শী। মোটা ভাত, মোটা কাপড় ইহাই তাঁহাদের

ভাগ্যে কোনরকমে জুটিত। ছেলে বেলার সখ মিটাইবার উপকরণ তাঁহাদের ছিলনা, পাইতেনও না। দুঃখ-কষ্টের মধ্য দিয়াই ব্রজেন্দ্রনাথের বাল্য জীবন কাটিয়াছিল। দুঃখ মানুষকে সত্যিকার মানুষ করিয়া গড়িয়া তোলে। দুঃখের অভিজ্ঞতাই জীবনে পরম সম্পদ্ আনয়ন করে—দুঃখই পরম মিত্ররূপে মানুষকে শ্রেয়ের পথে লইয়া চলে। ব্রজেন্দ্রনাথ বাল্য জীবনে এ শিক্ষা পাইয়াছিলেন।

বাল্য জীবন দুঃখময়

বাল্যকাল হইতেই ব্রজেন্দ্রনাথ প্রতিভার পরিচয় দিয়া আসিয়াছেন। যখন তিনি ইংরেজী বিদ্যালয়ের চতুর্থ শ্রেণীতে পড়িতেন, সেই সময়ে তাঁহাদিগকে বীজগণিত ও জ্যামিতি পড়ানো হইত। তখনকার দিনে গ্রীষ্মকালের বন্ধ ছিল মাত্র একমাস। ব্রজেন্দ্রনাথ বন্ধের পূর্ব্বে বীজ-গণিত মাত্র পড়া আরম্ভ করিয়াছিলেন। চতুর্থ শ্রেণীতে উত্তীর্ণ হইয়া অন্যান্য ছেলেদের বীজগণিতে যে সামান্য জ্ঞান জন্মে, ব্রজেন্দ্রনাথের তাহাই ছিল। তিনি স্থির করিলেন, এবার বন্ধটা ভাল করিয়া কাজে লাগাইবেন। তিনি বীজগণিত পড়িতে আরম্ভ করিলেন। একমাস পড়িয়া তিনি বীজগণিতখানি আগাগোড়া আয়ত্ত করিয়া ফেলিলেন। একা নিজে তিনি এই বইখানি পড়িয়া ফেলিয়াছিলেন—তাঁহাকে কেহ কোনরূপ সাহায্য করে নাই।

বাল্যজীবনে প্রতিভার পরিচয়

ইহার পর হইতেই ব্রজেন্দ্রনাথ গণিতশাস্ত্রে অত্যন্ত

অনুরক্ত হইয়া পড়িলেন এবং উচ্চতর গণিত অধ্যয়ন করিতে লাগিলেন। এই বছর শেষ না হইতেই তিনি গণিতে এতদূর পারদর্শী হইয়া উঠিয়াছিলেন যে তিনি তাঁহার স্কুলের শিক্ষককেও অনেক দুরূহ প্রশ্নে অনেক সময়ে সাহায্য করিতেন। শিক্ষক মহাশয় সেই বছরই কলিকাতা বিশ্ববিদ্যালয়ে গণিত শাস্ত্রে এম্-এ পরীক্ষা দিবার জন্য প্রস্তুত হইতেছিলেন। চতুর্থ শ্রেণীর একজন ছাত্রের পক্ষে ইহা অসাধারণ বই কি?

গণিতে অসাধারণ পারদর্শিতা

এণ্ট্রান্স পরীক্ষা পর্য্যন্ত গণিত শাস্ত্রই ব্রজেন্দ্রনাথের অতি-প্রিয় ছিল। এণ্ট্রান্স পরীক্ষায় তিনি জুনিয়র স্কলারশিপ পাইয়া উত্তীর্ণ হইলেন এবং জেনেরল এসেম্ব্লিজ ইনষ্টিটিউশনে ভর্ত্তি হইলেন। এই কলেজের প্রিন্সিপাল এই সময়ে ছিলেন ডাঃ হেষ্টি। হেষ্টি সাহেবের নিকট অধ্যয়ন করিয়া ব্রজেন্দ্রনাথ সাহিত্য ও দর্শন শাস্ত্রে অত্যন্ত অনুরক্ত হইলেন। ব্রজেন্দ্রনাথ যাহা একবার পড়িতে আরম্ভ করিতেন, তাহা শেষ পর্য্যন্ত পড়িয়া তবে ছাড়িতেন। এক সময়ে গণিতশাস্ত্র যেমন তন্ন তন্ন করিয়া পড়িয়াছিলেন, এক্ষণে সেইরূপ সাহিত্য ও দর্শনশাস্ত্র পড়িয়া ফেলিলেন। পাঁচ বছর তিনি কলেজে পড়িয়াছিলেন। এই পাঁচ বছরে তিনি পড়েন নাই এমন বিষয় ছিল না। ইংরেজী সাহিত্য বল, ইতিহাস বল, ব্যবহার-শাস্ত্র বল, দর্শন বল, ভাষাতত্ত্ব বল – সমস্ত কিছুই তাঁহার পড়া হইয়াছিল। তিনি কোন দিন ভাসা-ভাসা জ্ঞান পছন্দ

কলেজে অধ্যয়ন

করিতেন না—যাহা পড়িতেন খুব ভাল করিয়াই পড়িতেন। পল্লবগ্রাহিতা তাঁহার জীবনে কোন দিনই আশ্রয় পায় নাই। তাঁহার পড়ার গভীরতা ও ব্যাপকতা কতদূর ছিল, তাহার একটি মাত্র দৃষ্টান্ত দিতেছি। ব্রজেন্দ্রনাথ যখন ইংরেজী সাহিত্য অধ্যয়ন করেন সেই সময়ে ইংলণ্ডের প্রাচীনতম সাহিত্য (চসারের পূর্ব্বেকার) এমন কি স্কট্‌লণ্ডের ও ইংলণ্ডের সীমান্ত প্রদেশের দুর্ব্বোধ্য পল্লী-গাথাগুলি পর্য্যন্ত তন্ন তন্ন করিয়া আয়ত্ত করিয়াছিলেন। দর্শনশাস্ত্রগুলি যখন পড়িয়াছেন, তখন প্রাচীন, আধুনিক ও মধ্য যুগের য়ুরোপীয় সমস্ত দর্শন এবং ধর্ম্মতত্ত্ব পড়িয়া ফেলিয়াছেন। এত যে পড়িয়াছেন, কোন কিছু ভুলেন নাই—অসাধারণ তাঁহার স্মৃতি-শক্তি। প্রত্যেক বিষয়ের খুটিনাটি কথাগুলি পর্য্যন্ত তাঁহার নখদর্পণে রহিয়াছে। এম্-এ পরীক্ষায় উত্তীর্ণ হইয়া ব্রজেন্দ্রনাথ অর্থশাস্ত্র, সংস্কৃত সাহিত্য ও হিন্দু-দর্শন অধ্যয়ন করিলেন। বস্তুতঃ পৃথিবীতে এমন বিদ্যা নাই যাহা ব্রজেন্দ্রনাথের অধিগত নয়। ব্রজেন্দ্রনাথ অনেক সময় বলিয়া থাকেন, প্রাকৃত বিজ্ঞানে ও পদার্থ শাস্ত্রে তাঁহার জ্ঞান কম। কিন্তু বলিতে কি অনেক বৈজ্ঞানিক বিশেষজ্ঞকেও ব্রজেন্দ্রনাথের বিদ্যাবত্তায় অবাক্ হইতে হইয়াছে। কোন্ বিষয়ে যে তাঁহার রুচি নাই, তাহা বলা মুস্কিল। তিনি বস্তুতঃই সর্ব্ববিদ্যা-বিশারদ। এক ভদ্রলোক একদিন ব্রজেন্দ্রনাথের সঙ্গে দেখা করিতে

অধ্যয়নের বিশালতা ও গভীরতা

সর্ব্ববিদ্যা-বিশারদ

গিয়াছেন। তিনি দেখিলেন, ব্রজেন্দ্রনাথ যত রাজ্যের যত ম্যাপ আর চার্ট চারিদিকে ছড়াইয়া লইয়া বসিয়াছেন। শুনিলেন, ব্রজেন্দ্রনাথ দক্ষিণ আমেরিকার ভূ-প্রকৃতির পুঙ্খানুপুঙ্খ বৃত্তান্ত অধ্যয়ন করিতেছেন।

এ সকল কথা অবিশ্বাস্য নয়, অসম্ভবও নয়। এরূপ প্রতিভা পৃথিবীতে খুব কমই দেখা যায়। ব্রজেন্দ্রনাথের মনীষা বাস্তবিকই সাধারণের অনেক ঊর্দ্ধে ছিল। কঠিন বিষয়ে ব্রজেন্দ্রনাথের মাথা খেলিত বেশী। যাহা-কিছু জটিল ও কঠিন, ব্রজেন্দ্রনাথ তাহাতে অসীম আনন্দ পাইতেন। একটি গল্প বলিতেছি। তখন ব্রজেন্দ্রনাথ কলেজের প্রথম বার্ষিক শ্রেণীতে পড়েন।

একটি গল্প

একদিন ডাঃ হেষ্টির নিকট লজিকের একখানি বই চাহিলেন। বইখানি অত্যন্ত কঠিন। একজন প্রথম বার্ষিক শ্রেণীর ছাত্রের এই স্পর্দ্ধায় হেষ্টি সাহেব খুব বিরক্ত হইলেন এবং তাঁহাকে বেশ একচোট বকিয়া দিলেন। ব্রজেন্দ্রনাথ কিন্তু নাছোড বান্দা, তিনিও বইখানি না লইয়া যাইবেন না, অবশেষে হেষ্টি সাহেব বইখানা দিয়া দিলেন।

তিন চারিদিন পরে ব্রজেন্দ্রনাথ বইখানা হেষ্টি সাহেবকে ফেরত দিতে গেলেন। হেষ্টি সাহেব বলিয়া উঠিলেন, "কেমন আমি বলি নাই, তুমি ইহার কিছুই বুঝিবে না ?"

"না স্যর, আমি ইহা বেশ ভাল করিয়াই পড়িয়াছি।"

বালক ব্রজেন্দ্রনাথের এই কথায় হেষ্টি সাহেব অবাক্ হইয়া গেলেন। তিনি উহা সহজে বিশ্বাস করিতে পারিলেন না।

ব্রজেন্দ্রনাথের উপর প্রশ্নের পর প্রশ্ন করিতে করিলেন। ব্রজেন্দ্রনাথ সকল প্রশ্নের সুন্দর উত্তর তো দিলেনই, তার উপর বইখানির ভালমন্দের সমালোচনা করিতেও কসুর করিলেন না।

যাহারা ব্রজেন্দ্রনাথের জীবনের সঙ্গে পরিচিত আছেন, তাহারা জানেন কি গভীর অভিনিবেশ ও নিষ্ঠার সহিত তিনি অধ্যয়ন করিয়া থাকেন। যোগীর মত তিনি অধ্যয়নশীল। যখন তিনি এই তপস্যায় রত থাকেন, পৃথিবীর শত কোলাহল তাঁহার ধ্যান ভাঙিতে পারে না, চিত্ত-বিক্ষেপ করিতে পারে না। সত্যই তিনি জ্ঞানের ধ্যান-গম্ভীর বিরাট হিমগিরি। যখন তিনি কোন বিষয় অধ্যয়ন করেন তখন তাঁহার মনশ্চক্ষে উহার সমস্ত দোষ-গুণ, ত্রুটি-বিচ্যুতি সব-কিছু ভাসিয়া উঠে—এই জন্য মূল গ্রন্থ পড়িলেই তাঁহার জ্ঞান পরিপূর্ণ হয়, উহার টীকা-ভাষ্যাদির কোন আবশ্যক করে না। এমন তন্ময়তা, তদ্গত-চিত্ততা বড় দেখা যায় না। পড়িবার সময় তাঁহার কোন বাহ্য জ্ঞান থাকে না—আহার নিদ্রা তিনি ভুলিয়া যান। এমন কতদিন গিয়াছে, সন্ধ্যাকালে পড়িতে বসিয়াছেন, যখন পড়া শেষ করিয়া উঠিয়াছেন তখন পরদিন বেলা দুপুর আকাশের মাথায় সূর্য্য তপ্ত রোদ ছড়াইতেছে। আজিকার দিনে এরূপ তপস্বী মিলে কৈ?

অধ্যয়নে অভিনিবেশ ও নিষ্ঠা

জ্ঞানী ও ধ্যানী

ব্রজেন্দ্রনাথ উপযুক্ত পিতার যোগ্যতম পুত্র। পিতার ন্যায় তিনিও বহু-ভাষাবিদ্। মাতৃভাষা বাংলা ছাড়া তিনি ইংরেজী,

ফ্রেঞ্চ, জর্ম্মণ, ইতালীয়, লাটিন, গ্রীক, পারসি, আরবী ও সংস্কৃত ভাষায় সুপণ্ডিত! ইহা ছাড়া ভারতের অনেক প্রাদেশিক ভাষাও অবগত আছেন।

বহুভাষা-জ্ঞান

দার্শনিক হইলেও ব্রজেন্দ্রনাথের পরিচালনা-শক্তির প্রাচুর্য্য আছে। কুচবিহার ভিক্টোরিয়া কলেজের প্রিন্সিপালরূপে এবং অবশেষে মহীশূর বিশ্ববিদ্যালয়ের ভাইস্-চ্যান্সেলাররূপে তিনি যথেষ্ট দক্ষতার পরিচয় দিয়াছেন। তাঁহার নিকট কেহ কোন প্রকার শৈথিল্য প্রদর্শন করিতে পারিত না। নিজেও যেমন নিয়মনিষ্ঠ ছিলেন, অপরকেও উহার ব্যতিক্রম করিতে দেখিলে তেমনি বিরক্ত হইতেন। কলেজের ছোট খাটো কাজও তিনি নিজ হাতে না করিলে উহা তাঁহার মনঃপূত হইত না। ছেলেদের পরীক্ষার আবেদন-পত্রে কতকগুলি বিষয় কলেজের প্রিন্সিপালকে নিজে লিখিয়া দিবার নিয়ম আছে। অনেক কলেজেই উহা কেরাণীরা লিখিয়া দেন, প্রিন্সিপাল স্বাক্ষর করেন মাত্র। কিন্তু ব্রজেন্দ্রনাথ স্বহস্তে শত শত আবেদন-পত্রে সমস্ত লিখিয়া স্বাক্ষর করিয়া দিতেন। তারপর মহীশূর বিশ্ববিদ্যালয়ের ভাইস্-চ্যান্সেলার হইয়া উহার উন্নতি-কল্পে যে অক্লান্ত পরিশ্রম করিয়াছেন, তাহাও তাঁহার অসাধারণ কর্ম্মদক্ষতার পরিচায়ক। কয়েক বছর হইল তিনি মহীশূরের কার্য্য পরিত্যাগ করিয়া অবসর গ্রহণ করিয়াছেন।

প্রিন্সিপাল ও ভাইস্-চ্যান্সেলার

কর্ম্মনিষ্ঠা ও নিয়মনিষ্ঠা

আচার্য্য ব্রজেন্দ্রনাথ দীর্ঘকাল যাবৎ বিপত্নীক—যৌবনেই তাঁহার পত্নী-বিয়োগ ঘটে। তারপর তাঁহার একমাত্র কন্যা অতি অল্প বয়সেই বিধবা হন। স্বর্গীয় দেশবন্ধুর কনিষ্ঠ ভ্রাতা স্বর্গীয় বসন্তকুমার দাশের সঙ্গে ইহাঁর বিবাহ হইয়াছিল। এই উভয় শোকই ব্রজেন্দ্রনাথের চিত্তে গভীর ক্ষত আঁকিয়া দিয়াছিল। তিনি ধীরভাবে এই শোক সহ্য করিয়াছিলেন। তাঁহার এই বিধবা কন্যা এবং জ্যেষ্ঠ পুত্র বিলাত হইতে শিক্ষালাভ করিয়াছিলেন। তাঁহার পুত্রগণও পিতার পদাঙ্ক অনুসরণে কৃতী।

পারিবারিক জীবন

১৯২১ সালে লণ্ডনে বিশ্ব জাতি-সম্মেলনের যে অধিবেশন হয়, তাহাতে আচার্য্য শীল আহুত হইয়াছিলেন। তিনি সেই সভায় যোগদান করিয়া যে অসামান্য পাণ্ডিত্যের পরিচয় দিয়াছিলেন, তাহাতে পাশ্চাত্য জগৎ মুগ্ধ হইয়াছিল। ব্রজেন্দ্রনাথই এই সম্মেলনের উদ্বোধন করেন এবং তিনিই ইহার প্রথম বক্তা ছিলেন। শতবর্ষ পূর্ব্বে যে বঙ্গ-ঋষির কণ্ঠে প্রাচী ও প্রতীচীর মিলন-গাথা উদ্গীত হইয়াছিল, সেই রাজা রামমোহনের যথার্থ ভাবানুজ আচার্য্য ব্রজেন্দ্রনাথ বিশ্বজাতির মিলন মহোৎসবের উদ্বোধন-গীতি উচ্চারণ করিবেন, তাহা আর বিচিত্র কি? বস্তুতঃ রামমোহনের এমন মন্ত্রশিষ্য ব্রজেন্দ্রনাথের মত আর কাউকে এ যুগে দেখা যায় নি। পাশ্চাত্য পণ্ডিত-মণ্ডলী যাঁহার সম্মাননা এমন ভাবে করিয়াছিলেন, তাঁহার প্রতিভার

বিশ্বজাতি-সম্মেলনের পুরোধা

পরিচয় আমরা কয়জনে জানি ? বিদেশে যাঁহার গলে বরমাল্য অর্পিত হইয়াছে, তাঁহারই স্বদেশবাসীর নিকটে তিনি আজও যথাযোগ্য মর্য্যাদা লাভ করেন নাই। ইহার কারণ, ব্রজেন্দ্রনাথ যথার্থই অনাসক্ত জ্ঞানযোগী। নিন্দা-স্তুতির তিনি অতীত, তাই তিনি সত্যিকার পণ্ডিত। বাহ্য আড়ম্বর, নামযশের আকাঙ্ক্ষা, সম্মান-প্রতিপত্তি, পাণ্ডিত্যাভিমান—কিছুই তাঁহাকে কলুষিত ও বিচলিত করিতে পারে নাই। অত বড় পণ্ডিত, অথচ একেবারে শিশুর মত সরল। এমন ভোলানাথ আর দ্বিতীয়টি নাই।

অনাড়ম্বর ও নিরভিমান

বহু সহস্র বর্ষ পূর্ব্বে পুণ্যভূমি ভারতবর্ষে জ্ঞানের সার্থক পরিসমাপ্তি হইত সেই পরমপুরুষের পূতচরণে যাঁহাতে সকল জ্ঞান আসিয়া মিলিত হইয়াছে—'জ্ঞানমদ্বয়ম্' বলিয়া মুক্ত কণ্ঠে যাঁহার বন্দনা গীত হইত। মনে হয়, ব্রজেন্দ্রনাথে সেই প্রাচীন কালের ঋষিদের জ্ঞান-শিখা প্রোজ্জ্বল হইয়া উঠিয়াছে। তাই তাঁহার সকল জ্ঞান ছুটিয়া চলিয়াছে তাঁহারই পানে যিনি সত্যং শিবং সুন্দরং। এই পরম জ্ঞানী ও ধ্যানীর অসাধারণ মহোচ্চতাকে স্বীকার করিয়া তাঁহারই স্বদেশবাসী তাঁহাকে নতি জানাইতেছে।

জ্ঞানী ও ঋষি

# আচার্য্য হরিনাথ দে

বাংলা দেশে প্রতিভাশালী পুরুষের অভাব কোনদিনই হয় নাই। কিন্তু আচার্য্য হরিনাথের মত অসাধারণ পণ্ডিত ও মনীষা-সম্পন্ন ব্যক্তি এদেশে কমই দেখা গিয়াছে।

চৌত্রিশ বৎসর তাঁহার বয়স হইয়াছিল। যৌবন-সূর্য্য তখন মধ্যগগনে দীপ্যমান। এই অকালে আচার্য্য হরিনাথ সংসারের সকল বাঁধন ছিন্ন করিয়া জীবনের পরপারে চলিয়া গেলেন। বাংলার মহামনীষী বঙ্গ-ভুবন আঁধার করিয়া ১৩১৮ সালের ১৩ই ভাদ্র বুধবার মহাপ্রয়াণ করিলেন।

১৮৭৬ সালে হরিনাথ জন্মগ্রহণ করেন। তাঁহার পিতা রায় ভূতনাথ দে বাহাদুর মধ্যপ্রদেশস্থ রাইপুরের প্রসিদ্ধ ব্যবহারজীব ছিলেন। বড় বড় লোকদের জীবনী আলোচনা করিলে দেখা যায়, জননীর প্রভাব তাঁহাদের জীবনকে অনেকখানি নিয়ন্ত্রিত করিয়াছে। এই জন্য নেপোলিয়ান বলিতেন, মায়েরাই প্রকৃতরূপে জাতিকে গড়িয়া তুলেন। হরিনাথের জীবনেও ইহার ব্যতিক্রম হয় নাই। তাঁহার অসামান্য জ্ঞানস্পৃহার প্রেরণা যোগাইয়াছিলেন তাঁহার স্নেহময়ী জননী। হরিনাথের জননী ইংরাজী, বাংলা, মারাঠী ও হিন্দি এই চারিভাষায় সুদক্ষা ছিলেন। মাকে হরিনাথ অত্যন্ত

মা ও ছেলে —বিদুষী মা



আচার্য্য হরিনাথ দে

ভালবাসিতেন। মায়ের সুখ-স্বাচ্ছন্দ্যের প্রতি চিরদিনই তাঁহার বিশেষ দৃষ্টি ছিল। শোনা যায়, পিতার নিকট হরিনাথ চার বৎসর বয়সে সমস্ত বাইবেল শাস্ত্র অধ্যয়ন করিয়াছিলেন।

বাল্যকাল হইতেই অধ্যয়নে হরিনাথের গভীর প্রীতি ছিল। তিনি প্রথমে মধ্যইংরেজী পরীক্ষায় উত্তীর্ণ হইয়া মাসিক পাঁচ টাকা বৃত্তি প্রাপ্ত হন। ইহার পর সমস্ত পরীক্ষাতেই তিনি সম্মানের সহিত উত্তীর্ণ হইয়া গিয়াছেন। কলিকাতা বিশ্ববিদ্যালয় হইতে বি-এ পরীক্ষায় উত্তীর্ণ হইয়া হরিনাথ ১৮৯৭ সালে বিলাতের কেম্ব্রিজ বিশ্ববিদ্যালয়ে প্রবিষ্ট হন। ঐ বছরই বিলাতে অবস্থানকালে তিনি কলিকাতা বিশ্ববিদ্যালয়ে গ্রীক্ ভাষায় এম্-এ পরীক্ষা দেন। তাঁহার এই পরীক্ষা বিলাতেই গৃহীত হয়। শুধু তাঁহার জন্যই কলিকাতা বিশ্ববিদ্যালয়ের সাধারণ নিয়মের এই ব্যতিক্রম করা হইয়াছিল। এ পরীক্ষায় হরিনাথ সম্মানের সহিত উত্তীর্ণ হইয়াছিলেন।

ছাত্র-জীবন—
স্বদেশে ও বিদেশে

কেম্ব্রিজের সর্ব্বোচ্চ ও কঠিন ট্রাইপস পরীক্ষা তিনি সম্মানের সহিত উত্তীর্ণ হন। এই সময়েই তিনি ল্যাটিন ও গ্রীক্ কবিতার জন্য স্কীট্‌স পুরস্কার ও লর্ড চ্যান্সেলার পদক প্রাপ্ত হন। ইহা অত্যন্ত সম্মানজনক। ইংলণ্ডের পূর্ব্বতন রাজকবি টেনিসন ও মিল্টন এককালে এই পুরস্কার পাইয়াছিলেন। একজন বাঙালী যুবকের পক্ষে ইহা কম গৌরবের বিষয় ছিল না।

কেম্ব্রিজে পাঠ সমাপন করিয়া হরিনাথ কিছুকাল জর্ম্মণী ও ফরাসী দেশে অধ্যয়ন করেন। তৎপর য়ুরোপীয় শিক্ষা দীক্ষা সমাপন করিয়া তিনি ভারতবর্ষে প্রত্যাগমন করেন এবং ভারতীয় শিক্ষা-বিভাগে চাকুরী লাভ করেন।

এই চাকুরী পাইয়া তিনি কিছুদিন ঢাকা কলেজে অধ্যাপনা করেন। তৎপর কলিকাতা প্রেসিডেন্সী কলেজে বদ্‌লি হইয়া আসেন। এই সময়কার কথা উল্লেখ করিয়া আচার্য্য হরিনাথের একজন প্রাক্তন ছাত্র তাঁহার সম্বন্ধে লিখিয়াছিলেন—

অধ্যাপক ও অধ্যাপনা

"একদিন শুনিলাম ঢাকা কলেজ হইতে প্রোফেসর হরিনাথ দে আমাদের পড়াইতে আসিতেছেন। ইতঃপূর্ব্বেই আমরা তাঁহার বিশ্ববিখ্যাত নাম শুনিয়াছিলাম। এক্ষণে সকলেই অত্যন্ত ঔৎসুক্যের সহিত তাঁহার আগমন প্রতীক্ষা করিতে লাগিলাম।

"সাধারণতঃ নূতন শিক্ষক প্রথম আসিলে ছেলেরা তাঁহাকে একটু জ্বালাতন করে; কিন্তু আমার বেশ মনে পড়ে, হরিনাথ দে যখন প্রথম পড়াইতে আসেন সেদিন ছেলেরা কোনও রকম গোলমাল করে নাই। জানি না তাঁহার বিশাল চক্ষু দুটির ভিতর কেমন একটা জ্যোতিঃ ছিল, তাঁহার কণ্ঠের স্বরে কেমন একটা গাম্ভীর্য্য ছিল, ছেলেরা সকলেই বেশ মনোযোগের সহিত তাঁহার নিকট পাঠ গ্রহণ করিয়াছিল।

"সে সময়ে মিণ্টনের 'কোমাস' ও 'হেল্পসের এসেস্' আমাদের পাঠ্য পুস্তক ছিল। তিনি সেই পুস্তক দুখানি

আমাদিগকে পড়াইতেন। গ্রীক ও ল্যাটিন ভাষায় সুপণ্ডিত বলিয়া কোমাসের allusionগুলি এত ভাল করিয়া বুঝাইয়া দিতেন যে, আর দ্বিতীয়বার পড়িবার প্রয়োজন হইত না।”

অসাধারণ পণ্ডিত

য়ুরোপীয় আধুনিক ও প্রাচীন সাহিত্য এবং ভাষায় হরিনাথের বিশেষ পারদর্শিতা ছিল। শোনা যায়, একবার প্রেসিডেন্সী কলেজের ভূতপূর্ব্ব অধ্যাপক সুপণ্ডিত পার্সিভেল সাহেব নাকি ক্লাশের ছেলেদের নিকট হরিনাথের কথাপ্রসঙ্গে বলিয়াছিলেন—'**Yes, he can teach me Latin and Greek for several years**—হাঁ, তিনি আমাকে বেশ কয়েক বছর ল্যাটিন ও গ্রীক্ শিখাইতে পারেন।' কিছুকাল প্রেসিডেন্সী কলেজে অধ্যাপনা করিয়া তিনি হুগলী কলেজের অধ্যক্ষের পদ প্রাপ্ত হন। কিন্তু অধ্যাপনায় তাঁহাকে আনন্দ দিত না, তাঁহার আনন্দ ছিল অধ্যয়নে। তিনি অনেক সময়ই বলিতেন—“এ কাজ আমার ভাল লাগে না; ইহাতে আমি ছেলেদেরও বিশেষ উপকার করিতে পারি না, নিজেরও কোন উপকার হয় না। বরং পড়াশুনার বড় ক্ষতি হয়।”

ইম্পিরিয়েল লাইব্রেরীর লাইব্রেরীয়ান

অবশেষে হরিনাথ তাঁহার ঈপ্সিত পদ লাভ করিলেন। কলিকাতা ইম্পিরিয়েল লাইব্রেরীর লাইব্রেরীয়ানের পদে তিনি অধিষ্ঠিত হইলেন। এইবার তাঁহার পড়ার সাধ মিঠাইবার পূর্ণ সুযোগ উপস্থিত হইল। ইহার পর যতদিন বাঁচিয়া ছিলেন,

সারাটা জীবন কী পড়া-ই না পড়িয়াছেন। অমন আত্মভোলা অধ্যয়নশীল বড় দেখা যায় না।

অসাধারণ ছিল তাঁহার স্মৃতিশক্তি, তাই এই বয়সে এত বিষয় আয়ত্ত করিতে পারিয়াছিলেন। তিনি একবারে অধিকক্ষণ পড়িতেন না এবং কখনও বেশী রাত্রি জাগিয়াও পড়িতেন না। অথচ যাহা পড়িতেন, কোন দিনও তাহা ভুলিতেন না। তাঁহার মেধা ও অধ্যবসায় অসামান্য ছিল। যখন তিনি নিবিষ্ট চিত্তে অধ্যয়ন করিতে বসিতেন, তখন বাহিরের শত কোলাহল, সংসারের ঝাট-ঝঞ্ঝাট তাঁহার ধ্যান ভাঙিতে পারিত না। পুঁথির মধ্যে অতন্দ্রিতভাবে তন্ময় হইয়া থাকিতেন। অনেক সময় তাঁহার চারিপাশে কত লোক আড্ডা জমাইয়া বসিয়াছে, কিন্তু হরিনাথের সমগ্র মন পুঁথিতেই ডুবিয়া রহিয়াছে। কোনদিনও পরীক্ষার সময় তাঁহাকে চিন্তিত দেখা যায় নাই। দুদিন পরে পরীক্ষা, হরিনাথ মহা আনন্দে বন্ধু-বান্ধবের সঙ্গে গল্প-গুজব করিয়া কাটাইতেছেন। পরীক্ষার ফল বাহির হইলে লোকে সবিস্ময়ে দেখিল, হরিনাথের নাম সকলের উপরে।

অসামান্য স্মৃতি, মেধা ও অধ্যবসায়

জীবনের শেষদিন পর্য্যন্ত হরিনাথ ইম্পিরিয়েল লাইব্রেরীর গ্রন্থাগারিক পদে প্রতিষ্ঠিত ছিলেন। ইহাই তাঁহার কাল হইল।

আচার্য্য হরিনাথের মত বহু-ভাষাবিদ্ পণ্ডিত সমগ্র এশিয়া-খণ্ডে আর কেহ ছিল না। তিনি সর্ব্বসমেত ঊনত্রিশটি ভাষা

